নতুন অভিযানে অ্যাসটেরিক্স

# অ্যাসটেরিক্স ও খোকা

গল্প
গোসিনি
ছবি
ইউদেরজো



নতুন অভিযানে অ্যাসটেরিক্স

# অ্যাসটেরিক্স ও খোকা

গল্প : গোসিনি

ছবি : ইউদেরজো



অনুবাদ : দেবজ্যোতি ভট্টাচার্য্য


বে ল জি কা
গলদের গ্রাম
পেতিবোনাম
লোডানাম
অ্যাকোয়েরিয়াম
বাবাওরাম
লু তে শি য়া
আ র মো রি কা
গল
(রোমান সাম্রাজ্যের অধীনে)
৫০ খ্রিস্ট পূর্বাব্দ
কে ল টি কা
রো মা ন প্র ভি ন্স
অ্যা কু ই টা নি য়া
যিশুর জন্মের ৫০ বছর আগে। সমস্ত গলদেশ রোমের অধীনে... ঠিক সবটা নয়, এক ছোট্ট গ্রাম এখনও অদম্য। সেই গ্রামের বীর বাসিন্দারা এখনও ঠেকিয়ে রেখেছে বিদেশি আক্রমণকারীদের। গ্রামের কাছাকাছি চারটি রোমান সেনাশিবির: পেতিবোনাম, বাবাওরাম, অ্যাকোয়েরিয়াম ও লোডানাম। শিবির চারটিতে যে রোমান সেনারা বাস করে, তাদের জীবন খুব একটা শান্তিপূর্ণ নয়...



## গলের কয়েকজন অধিবাসী



অ্যাসটেরিক্স, এই রোমাঞ্চকর গল্পগুলির নায়ক। এই ছোটখাটো যোদ্ধার যেমন বুদ্ধি, তেমনই সাহস। বিপজ্জনক সব কাজের দায়িত্বই ওকে নির্দ্বিধায় দেওয়া যায়। অ্যাসটেরিক্সের আছে অতিমানবিক শক্তি, যার উৎস পুরোহিত এটাসেটামিক্সের জাদু-পানীয়ের পাত্র...



ওবেলিক্স, অ্যাসটেরিক্সের প্রাণের বন্ধু। 'মেনহির' নামে এক ধরনের স্মারকশিলা বাড়ি বাড়ি পৌঁছে দেওয়া এর পেশা, বুনো শুয়োরের 'রোস্ট' খাওয়া এর নেশা। যে-কোনও সময় সব কাজ ফেলে ওবেলিক্স বেরোতে পারে বন্ধুর সঙ্গে নতুন অভিযানে। সঙ্গে থাকে গোঁয়ার্তুমিক্স, পৃথিবীর একমাত্র কুকুর যে গাছ উপড়ে পড়লে চিৎকার করে কাঁদে।

এটাসেটামিক্স। গ্রামের খুব মান্য পুরোহিত। গাছগাছড়া থেকে তৈরি করেন নানা রকম পানীয়। এর মধ্যে শ্রেষ্ঠ হচ্ছে তাঁর নিজস্ব এক জাদু-শরবত। গলায় ঢাললে শরীরে আসে অতিমানবিক শক্তি। এ ছাড়াও এটাসেটামিক্স জানেন নানা রকম গোপন কৌশল...





কলরবিক্স। চারণকবি। এঁর সংগীতপ্রতিভা সম্বন্ধে নানা জনের নানা মত। এঁর নিজের বিশ্বাস, ইনি অসামান্য প্রতিভাবান। অন্যেরা ভাবে উলটো। অবশ্য গান-টান না গাইলে, কিংবা মুখ না খুললে এঁর মতো বন্ধু কমই আছে....

এবং বিশালাকৃতিক্স। গ্রামের মহামান্য প্রধান। রাজসিক, সাহসী, রণচটা ও অভিজ্ঞ যোদ্ধা। প্রজারা যেমন শ্রদ্ধা করে, শত্রুরা তেমনই ভয় করে। এঁর একটাই ভয়, আগামীকাল মাথায় না আকাশ ভেঙে পড়ে... তবে নিজেই আবার বলেন, 'আগামীকাল কখনও আসে না।'


আমাদের পরিচিত গল গ্রামে সূর্যদয় ! সবাই এখন শান্তিতে আছে......


গলদেশের একমাত্র অলস ও রুগ্ন মোরগটি অত্যন্ত অনিচ্ছাসত্ত্বেও ডেকে উঠল.....
কোঁরৎ কোঁক !


ওটা কোঁকোঁরককোঁ হবে ! ঠিক করে ডাকো, তারপর খেতে এসো !
বেশ ! বেশ !...মেজাজ গরম দেখছি !
TAP! TAP! TAP!


কোঁকোঁরককোঁওওওও
হা-ই !
ওঠো ওবেলিক্স ! ভোর হল !


অ্যাসটেরিক্স, কাল রাতে বেশ মজার একটা স্বপ্ন দেখলাম !
SCRATCH! SCRATCH!


দেখলাম, একটা বক, যে বাড়ি বাড়ি বাচ্চা খোকা বিলি করে, সে ভুল করে আমাদের বাড়িতে একটা বাচ্চা ফেলে গেছে !
SCRATCH SCRATCH


তোমার কি ধারনা, বকেরা বাড়ি বাড়ি বাচ্চা খোকা বিলি করে ?
কেন ? আমি যেমন মেনহির বিলি করি, ওরাও তেমনি খোকা বিলি করে !


বেশ ! পরে একদিন এই নিয়ে আলোচনা করা যাবে !


CREEEAK
ইয়া ! ইয়া !


?
বুউউউউ !


গুগ্লুৎ !


আরে ! এ......এ তো অসম্ভব ! নিশ্চয়ই কেউ মজা করেছে !


ওঁয়াআআআআআ
ওবেলিক্স !
SCRAPE! SCRAPE!
?!


কি হয়েছে ?
দ্যাখো কান্ড !!
ওঁয়াআআ


কি, বলেছিলাম না, বকটা ভুল করে একটা খোকা রেখে গেছে !
ওঁয়াআআ
ওবেলিক্স, বাজে না বকে, খোকাটাকে শান্ত করতে আমাকে সাহায্য কর !


ওঁয়াআআ
মনে হয় ওর খিদে পেয়েছে !
ইস !.....শেষ শুকরটা কাল সন্ধ্যাবেলা খেয়ে ফেলেছি !


ওঁয়াআআ
আমার মনে হয়, খোকারা দুধ খায় !
ওহ ! আমি এক্ষুনি দুধ নিয়ে আসছি !


ওঁয়াআআ
ওই আওয়াজটা কিসের ?
কলরবিক্স আবার রেওয়াজ শুরু করল নাকি ?


না তেমন কিছু নয় ! শুধু একটা বক ভুল করে একটা খোকা রেখে গেছে !
?


দুধবিলিক্সের কাছ থেকে একটা মেনহিরের বদলে এই গরুটা নিয়ে এলাম অ্যাসটেরিক্স !
?
ওঁয়াআআ
DING!
DING!

বেশ বেশ ! এবারে ওটাকে দুয়ে দুধ বার করো ওবেলিক্স !

হাম্বাআআআআআআ
চুঃ চুঃ ! চল, জলদি দুধ দিয়ে দে !
ওঁয়াআআ
!

বাঃ ! গরু দুয়ে দুধ বের করার ব্যাপারে তুমি ভালোই জান দেখছি ! তুমি খোকাকে ধরো, আমি করছি !
ওঁয়াআআ

একি, ওর কাপড় ভেজা কেন ?
এবার এটা কার দোষ ?
ওঁয়াআআ

কিছুক্ষন পর.....
ওঁয়াআআ
আমি দুধ দুয়ে নিয়েছি, তুমি ওকে খাওয়ানোর জন্য একটা বোতল খোঁজ, ততক্ষন আমি ওর কাপড় বদলে দিচ্ছি !

এই দ্যাখো, ওর জন্য কি সুন্দর দুধের বোতল বানিয়েছি !
এইতো, বুদ্ধি খুলেছে দেখছি !
বুউউ

হুম !
তুমি ওকে দুধ খাওয়াও, আমি ইতিমধ্যে গ্রামের বাকিদের ব্যাপারটা জানাই !

কিন্তু খোকাদের কেমন করে খাওয়াতে হয়, কিছুই তো জানি না !
বেশ তো ! খোকাকে জিজ্ঞাসা করে জেনে নাও !
ইয়া ইয়া

ইস ! আমাকে এভাবে দেখে নিশ্চয়ই সবাই মজা পাচ্ছে !
GLUG!
GLUG!
GLUG!
HARF!
HARF!
HARF!


হুম, বেশ জটিল সমস্যা দেখছি ! প্রথমেই আমাদের জানা দরকার, খোকাটি কার এবং কিভাবে এখানে এল ?


আমি তো জানতাম বেওয়ারিশ খোকাদের সাধারনত কোন মন্দির প্রাঙ্গনে বা জনবহুল এলাকায় ফেলে আসা হয়, কিন্তু এক্ষেত্রে.....


.....যখন খোকাটাকে একজন অবিবাহিত যোদ্ধার বাড়ির দরজায় পাওয়া গেছে, তখন সেটা আনেক কিছুই ইঙ্গিত করে !
অ্যাঁ ! কি ইঙ্গিত করে ?






4A


অ্যাই ! তোমরা কি ভাবছ ? পাগল হলে নাকি ?
TAP! TAP! TAP!


এটাই ইঙ্গিত করে যে অ্যাসটেরিক্স মশাই হয়তো খোকার মা কে, সেটা ভালোই জানেন !


কি ?! এমন কথা তুমি ভাবলে কি করে ? মাথা খারাপ হল নাকি ?!!


শান্ত হও অ্যাসটেরিক্স !


অ্যাসটেরিক্স ! তাড়াতাড়ি এখানে এসো !!!
ওবেলিক্স ডাকছে !!


অ্যাসটেরিক্স !!!
ইস ! ভেবেছিলাম, আজকের দিনটা ভাল যাবে !
হাম্বাআআআআআ
ডিং ডং ডিং ডং


ডিং ডং
দ্যাখো, ও গরুটাকে নিয়ে দক্ষযজ্ঞ বাধিয়েছে !
?
হাম্বাআআআআআ
ডিং ডং ডিং ডং
বুউউ


তুতের দিব্যি ! বাজি রেখে বলতে পারি, বোতলটার আধখানা জাদুপানীয়ে ভর্তি ছিল !


এটা ওর কোন ক্ষতি করবে না তো ?
জাদুপানীয় যে বাচ্চাদের কোনো ক্ষতি করে না, ওবেলিক্স তার জলজ্যান্ত প্রমান ! তবে.....


ইয়া
......আশেপাশে যারা থাকবে, তাদের কথা বলতে পারছি না !
দামাস !
ধপাস !


অ্যাই ! চুপটি করে বসে থাকো, নইলে পিটুনি খেতে হবে কিন্তু !
ইয়া ?


ইইইইইই


বুউউ !ইয়া ! ইইইই !
ওফ !
চটাস !


হুঃ! আজকালকার খোকারা ক্রমশ বখাটে হয়ে যাচ্ছে !


এই নাও তোমার গরু ! একটু দুর্বল, তবে আস্তই আছে !
?!


আর হ্যাঁ, ওকে কখোনো বাচ্চা খোকাদের কাছে রেখোনা, ওরা ওকে খেলনা বলে ভাবতে পারে !


বাপ রে !
তাহলে এখন খোকাকে নিয়ে কি করা যায়, হে দলপতি বিশালাকৃতিক্স ?


যথেস্ট হয়েছে ! এবারে আমি দেখছি !


খবরদার, তোমাদের আনাড়ি হাতে আর খোকাকে ছোঁবে না ! ওর এখন কোমল হাতের স্পর্শ দরকার !


ও আমার ছোট্ট মানিক ! কি করছ তুমি ?
ইয়া ?


দমাম !


?


তুমি এখনি আমার সাথে বাড়ি চলো ! আর হ্যাঁ, ভবিষ্যতে কখোনো খোকা-খুকিদের ব্যাপারে নাক গলাবে না !
কি-কিন্তু প্রিয়তমে.....


খোকা আমাদের ঠিক সময় ঠিক কাজটা করেছে !
তা তো বটেই অ্যাসটেরিক্স !
ইয়া


খোকা তোমাদের দুজনকেই পালনকর্তা হিসাবে ঠাউরেছে !


তা হলে আমি তোমাদের দুজনকেই খোকার অভিভাবক হিসাবে ঘোষনা করছি, ওর লালন-পালনের যাবতীয় দায়িত্ব এখন তোমাদের !
আমি তবে এখন একটা পারিবারিক সঙ্গীত পরিবেশন করছি !
চেষ্টা করেই দেখ !


আহা, ঘুমিয়ে পড়েছে ! খোকা আমাদের শুকরছানার মত ছোট্ট হলে কি হবে ? পঞ্চাশটা মেনহিরের সমান শক্তি ধরে !
আমি ভাবছি, ওকে এখানে ফেলে গেল কে ?


আরে, তোমায় বললাম না, একটা বক.....
আরে ধুস ! রাখো তো তোমার বকের গল্প !


শশশশ ! খোকার ঘুম ভেঙ্গে গেলে আবার দক্ষযজ্ঞ বাধাবে !
এই হল বেকুবের মতো, বাচ্চাদের জাদুপানীয় খাওয়ানোর ফল !


আচ্ছা অ্যাসটেরিক্স মশাই ! আপনি তো সবজান্তা তাই না ? বলুন বেকুবটা কে ?
বেকুবটা তুমি ! তুমিই তো ভুল করে খোকাকে জাদুপানীয় খাইয়েছ !


তাই নাকি ? আপনার তো কখোনো কোনো কাজে ভুল হয় না, তাই না ?
বাজে বোকো না ! নিজের ভুলটা স্বীকার করো !


উঁয়াআআ !
!


উঁয়াআআ !
দ্যাখো, দিলে তো ঘুম ভাঙিয়ে !
হুম ! এবার মনে হয় খোকার মা-বাবার খোঁজ করা উচিত !


কিছুক্ষন পর.....
একটা সূত্র পেয়েছি ! খোকার পরনের কাপড়টায় একটা বিশেষ নক্সা আঁকা রয়েছে, যা একমাত্র বনেদি রোমান পরিবারেই দেখা যায় ..........
কিন্তু তুমি খোকার মা-বাবার খোঁজ পাবে কিভাবে ?


অতএব আমরা আশেপাশের রোমান ক্যাম্পগুলিতে আমাদের অনুসন্ধান শুরু করতে পারি !
ওহ দারুন ! রোমান ক্যাম্পে দারুন মজা হবে !


গোঁয়াতুমিক্স ! আমারা ফিরে না আসা পর্যন্ত খোকাকে পাহারা দে ! কেউ ওর কাছে গেলে তাকে ছিঁড়ে খাবি, বুঝলি ?
গোঁয়াতুমিক্স কি এটা পারবে ?
ভৌ !


নিশ্চয়ই পারবে ! ওকে আমি মেনহির পাহারা দিতে শিখিয়েছি !!
!!!


আভে,
গলেরা


আমি রোমান সেনাপতি ক্রিসমাস ক্যাকটাস ! রোম থেকে আসছি এখানকার রোমান অধিকৃত গল গ্রামগুলিতে অনুসন্ধান করে জনগননার কাজ করার জন্য !


আপনি ভুল করছেন সেনাপতি, আমাদের গ্রাম এখোনো স্বাধীন !
আর, আমরাও একটা অনুসন্ধান করছি !


ঠিক আছে, বেশিক্ষন স্বাধীন থাকবে না......
সৈন্যরা তৈরি হও !
আহা, অনুসন্ধানের শুরুটা মন্দ হবে না, কি বল ?
GLUG! GLUG! GLUG!


দদাম !
সিগনা ইনফেরি ! প্রেজ ! কনকার সু ! আড গ্লাডিওস ! ইনফেসটিস পিলিস !**
** সারিবদ্ধ ভাবে দাঁড়াও ! বর্শা তোলো ! এগোও ! আক্রমন !


নিরাপদ অবতরন !
দামাস !


আচ্ছা অ্যাসটেরিক্স, আমাদের অনুসন্ধানের খাতিরে ওকে হারানো খোকার কথা জিজ্ঞাসা করা উচিত ছিল না কি ?
দরকার নেই, এরা এখানে নতুন এসেছে ! চলো পেতিবোনামে যাই !
!!!


এবার কন্ডাটুমে* ফিরে গিয়ে খবর দিতে হবে !
* রেনেস


আহা ! বহুদিন পর নতুন রোমান সৈন্যদের নিয়ে বেশ মজা করা গেল !


?
?
ভৌ !
ভৌ !
ভৌ !


গোঁয়াতুমিক্স ডাকছে !
আশা করি খোকার কিছু হয়নি !
ভৌ !
ভৌ !
ভৌ !
ভৌ !


?!
গররররর
ভৌ ! ভৌ !
ইয়া


আরে ! এত তাড়াতাড়ি ও এখানে এল কিভাবে ?!
জাদু পানীয়ের প্রভাব বোধহয় এখোনো কাটেনি !


এবার ওকে নিয়ে কি করবে ?
সঙ্গে থাক, আমাদের অনুসন্ধান আরো সহজ হবে !


বুউউ !
দেখলে তো, এসেই কেমন আমার কোলে উঠে পড়ল !
হ্যাঁ ! ও মোটাসোটা লোকের কোল পছন্দ করে !


কোল পছন্দ করে ঠিক আছে, কিন্তু মোটা কোথায় পেলে ?


ঐ যে পেতিবোনাম ! ধীরেসুস্থে মাথা খাটিয়ে ক্যাম্পে ঢুকে অনুসন্ধান করতে হবে ! তোমার কি মত ?
বেশ ! আমরা সরাসরি ক্যাম্পে ঢুকে ওদের জিজ্ঞাসাবাদ করব ! ওরা মুখ না খুললে, শিক্ষা দেব !


সাবধান ! গল অনুপ্রবেশকারি !


গদাম !


বাঃ ! তোমার ধীরেসুস্থে মাথা খাটিয়ে ক্যাম্পে ঢোকার ফন্দিটা দারুন !


বেশ ! বেশ ! আমিও ধীরেসুস্থে মাথা খাটিয়ে ঢুকব !
দমাস !
ইয়া ইয়া ইয়া !


এবার কি করবে অ্যাসটেরিক্স ?
বেশি কিছু না ! আমরা শুধু জিজ্ঞাসাবাদ করতে এসেছি !
চটাস !
দুম !
বেশ, জিজ্ঞাসাবাদ করো, কিন্তু দয়া করে পিটিও না !


এই যে সেনাপতি ! এই খোকাকে চেনো ?
ঠিক বলতে পারছি না ! রোমে আমার নিজের চোদ্দ খানা খোকা আছে ! এটুকু বলতে পারি, এই খোকাটি তাদের কেউ নয় !


বেশ ! এবার লোডানামে গিয়ে খোঁজ করে দেখ !


কিন্তু লোডানামেও কিছু জানা গেল না.....


.....এবং বাবাওরাম থেকেও শূন্য হাতে ফিরতে হল !
আচ্ছা, এটাকে কি জিজ্ঞাসাবাদ বলে ?


বেশ ! আমাদের শেষ ভরসা অ্যাকোরিয়ামে চলো !


কিছুক্ষন পর.....
শোনো সেনাপতি, আমরা এই হারানো খোকাটির মা-বাবা সম্পর্কে অনুসন্ধান করছি ! তুমি কিছু বলতে পার ?
ওহ, তোমাদের অনুসন্ধান পদ্ধতিটি বেশ মজার !


আমি কিছু বলতে পারব না, তবে একজনের কথা বলতে পারি !


আজ সকালে সৈন্যদল সহ একজন সেনাপতি এসেছিল, ওরা স্থানীয় গল গ্রামগুলিতে জনগননার কাজ করতে এসেছে !
হ্যাঁ, জানি ! তো ?


জনগননা ওদের একটা ছল ! ঐ সেনাপতি আমাকে বলল ওদের আসল উদ্দেশ্য একটা হারানো খোকার খোঁজ করা, এটি সেই খোকাটি হতে পারে !


চলো, ঐ সেনাপতিকে খুঁজে বের করতে হবে !
রোমান সরকারি কাজের এই হল মুশকিল, কিছু জানতে হলে শেষ ক্যাম্পটা পর্যন্ত খুঁজে মরতে হয় !


ওকে খুঁজতে গোটা সৈন্যদল এসেছে, তবে তো ও কোনো শক্তিশালী রোমান পরিবারের সন্তান !
তাই তো ও এত শক্তিশালী, জাদুপানীয় খাক বা না খাক ! তাই না খোকা ?
ইয়া


**এক মিনিট !** কাদের কথাবার্তার শব্দ পাচ্ছি !


উফ ! সকালে সেনাপতি বলেছিলেন জনগনার কাজ সহজ ও নিরাপদ, শুধু গুনতে জানলেই হবে !!
হ্যাঁ হ্যাঁ ! গুনতে জানলেই হবে !....
হ্যাঁ হ্যাঁ ! শুধু আমাদের কেউ গুনল না !
এখন আমাদের খুঁড়িয়ে চলতে হচ্ছে !
চুপচাপ খোঁড়াও !


সেই দুই গল !
শান্ত হও রোমানরা, আমরা শুধু তোমাদের সেনাপতি ক্রিসমাস ক্যাকটাসের সাথে কথা বলতে চাই !
শান্ত হয়ে এখানে বসে থাকো, বুঝেছ ?
ইয়া
GRRRR!


সেনাপতি আমাদের পুরোনো হেলমেটের* মতো ছুঁড়ে ফেলে, কন্ডাটুমে পালিয়েছে !
*শিরস্ত্রান


আহা ! এই খোকাটিকেই বোধহয় সেনাপতি ক্রিসমাস ক্যাকটাস খুঁজছিলেন ! ওকে যদি সেনাপতির কাছে পৌঁছে দিতে পারি, তাহলে আমাকে সোনায় মুড়ে দেবে !
ওহ ! তাহলে জনগননার কাজটা কে করছে ?


না মানে, হয়েছে কি উত্তর জার্মানির বিদ্রোহ সামলাতে তাঁকে যেতে হয়েছে !
এই তো, ওরা যখন কথা বলতে ব্যাস্ত, আমি কাজ সারি !!!


বাঁচাও ! বাঁচাও !
?


দ্যাখো, ও এবার একটা রোমানকে নিয়ে দক্ষযজ্ঞ বাধিয়েছে !
বাঁচাআআআআআও !


দামাস !
বুউউ !


দেখেছ, খোকা আমার মতোই রোমান নিয়ে মজা করতে ভালবাসে !
ইয়া !


পালাও ! ওদের কাছে একটা খুদে দস্যু রয়েছে !
....ওটা ধেড়েদের চেয়েও সাংঘাতিক !
আমি এখোনো খোঁড়াচ্ছি !
চুপচাপ খোঁড়াও !


এদিকে কন্ডাটুমে, সেনাপতির প্রাসাদে......
তাড়াতাড়ি, রোমে খবর পাঠাও !
তার প্রয়োজন হবে না সেনাপতি !


ব্রুটাস !
স্বয়ং আমি ! রোম থেকে একটা ছোট্ট ব্যাপারে খোঁজ নিতে এসেছি !


তোমার অবস্থা দেখে মনে হচ্ছে, ঐ গল বর্বরগুলোর সাথে তোমার সাক্ষাত মোটেই সুখের হয়নি !
সুখের !? আপনার জন্য অনুসন্ধান করতে গিয়ে আমি প্রায় মরতে বসেছিলাম !


ঐ খোকাটির খোঁজ পেলে ?
হ্যাঁ হুজুর ! সে উত্তর সমুদ্রের পাড়ে গল গ্রামে দুজন অদম্য গলের পাহারায় রয়েছে, যারা একটা গোটা বাহিনীকে বিদ্ধস্ত করেছে !


হুমম ! সিজারের মুখে বহুবার ঐ অদম্য গলেদের কথা শুনেছি যারা জাদুপানীয়ের সাহায্যে আপরাজেয় শক্তি পায় !


কিন্তু যে কোন মুল্যে হোক, ঐ খোকাটিকে আমার চাই-ই চাই !!


কিছুক্ষন পর গল গ্রামে.....
যাও সোনা, ঘরের ভিতরে চলে যাও !
ইয়া !


দ্যাখো, খোকা ঠিক আমাদের বাড়ি চিনে নিয়েছে !


গদাম !
?!


কি, বলেছিলাম না আমার সাথে ওর অনেক মিল !
কিন্তু তোমার সাথে মিল থাকাটা কি ওর পক্ষে ভালো ?!
ইয়া !

কিছুক্ষন পর

বেশ, দরজা মেরামত হয়ে গেছে, খোকা ঘুমিয়েছে, গৌয়াতুমিক্স পাহারায় আছে !, এবার দলপতি বিশালাকৃতিক্সকে সব জানানো দরকার !

ইয়ে....আমাকে একটা মেনহির পৌছে দিতে হবে.....

আরে, ঐ কাজটা একটু পরে করলে চলত না ?!

একদম নয় ! নির্দিষ্ট সময় পেরিয়ে যাওয়ার আগে ওগুলি আমাকে পৌছে দিতেই হবে !

রোমানরা জেনে গেছে, খোকা এখানে আছে ! আর ওরা যখন জনগননার ছল করছিল, তখন ওদের কাজটা পুরোপুরি আইনসন্মত নয় !

কিন্তু আমরা এখনো জানি না কে, কি কারনে খোকাকে আমদের গ্রামে ফেলে গেল !

আমার মনে হয়, আমি জানি.....

মনে হয় খোকাকে কেউ রোমানদের হাত থেকে বাঁচাতে চাইছে, আর সে জানে আমাদের গ্রাম হল একমাত্র জায়গা যেখানে রোমানরা ঢোকার সাহস পাবে না !.....

দামাস !

অ্যাস্টেরিক্স, আমি মেনহির পৌছে দিতে যাচ্ছি, ফেরার পথে খোকার জন্য একটা গরু আনব নাকি ?

ওবেলিক্স, তোমাকে কতবার বলব, মেনহির নিয়ে ঘরের ভিতর ঢুকবে না !

কেন ? মেনহির ঘরের বাইরে যতটা, ভিতরেও ততটাই সুন্দর লাগে !

দ্যাখো তুমি ঘরের দেওয়ালের কি হাল করেছ বুদ্ধুরাম !!


দলপতির সবসময় মেজাজ গরম ! ওঁর দরজা আমার মেনহিরের চেয়ে ছোট, সেটা কি আমার দোষ ?!


দুধবিলিক্স, তোমার গরুর ভাড়া হিসেবে এই মেনহিরটা এনেছি !
আচ্ছা, আমার গরুটারে নিয়া কি করছিলা কও তো ? হালায় বাচ্ছা খোকা দ্যাখলেই পলায়ে গাছে উইঠ্যা পড়ে !!


না না, তেমন কিছু নয় ! শুধু ঐ একটু.....,আচ্ছা এখন মেনহিরটা কোথায় রাখব বলো তো ?
ওহ, চলো ওটারে বাকিগুলার সাথে মাঠেই রাইখ্যা দ্যাও !


বাঃ! সুন্দর সংগ্রহ ! এবার এটা নিয়ে কি করবে ভাবছ ?
এখোনো কিছু ভাইব্যা দেখি নাই, তবে আনেক দিন ধইর‍্যা চেষ্টা চলত্যাসে মেনহিরের ক্ষেত তৈরী করার* !
*এই ধরনের চেষ্টা প্রস্তর যুগ থেকে চলে আসছে !


কিছুক্ষন পর
ওবেলিক্স, আমার মতে আমাদের মধ্যে একজনের সবসময় বাড়িতে থাকা দরকার, খোকার দেখাশোনা করার জন্য !
একজন বলতে কার কথা বলছ ?


অবশ্যই তোমার কথা বলছি !
তাই নাকি ? তাহলে তুমি নয় কেন ?


কারন আমি খোকার মা-বাবা কে খোঁজার কাজে ব্যাস্ত থাকব, যেটা তোমার দ্বারা হবে না, আর এ নিয়ে কোনো তর্ক চলবে না !


আরে ! একি দেখছি ? !!!


খোকা আর গৌর্য়াতুমিক্স দুজনেই গায়েব ?!!


চলো, এক্ষুনি ওদের খুঁজে বের করতে হবে !
আমি বলছি, এসব চলবে না !!


এই যে মশাইরা, ঐ বিচ্ছু দস্যি খোকাকে সামলাতে না পারলে দয়া করে ঘরের ভিতরে রাখবেন !!
ইয়ে, তাই তো রেখেছিলাম !


....কিছু বুঝলাম না, আমি একবার হাঁচার পরেই দেখি.....!!
খোকা গ্রামের সবকটা দরজা ভাঙার আগেই ওকে খুঁজে বার করতে হবে !
?


ওই তো খোকা ! এটাসেটামিক্সের দরজার দিকে এগোচ্ছে !!


ভিতরে আসুন !
TAP!
ভৌ ! ভৌ !


?
?


?
ওঁয়াআআ
ARF! ARF!


কি হয়েছে অ্যাস্টেরিক্স ?
ওহ ! এতক্ষনে খোকার জাদু পানীয়ের প্রভাব কাটল ! এবার শান্তিতে থাকা যাবে !
ওঁয়াআআ
HARF! HARF! HARF!


তখন কন্ডাটুমে
দেখ, তোমাকে ঐ খোকার বিষয়ে সমস্ত গোপন কথা জানালাম !


তুমি যখন আমার গোপন পরিকল্পনা জেনে গেছ, এবার বিশ্বাসঘাতকতা করলে তোমার নিস্তার নেই সেনাপতি !
হুজুর ! আমাকে দেখে কি বিশ্বাসঘাতক মনে হয় ?


হ্যাঁ মনে হয় ! তবে তাতে কিছু আসে যায় না ! আমার কথা মত চললে তোমাকে রোমান সংসদের সদস্য করে দেব !
আপনি নিরাশ হবেন না হে সিজারপুত্র ব্রুটাস !


সিজারের পালিত পুত্র ! এখন তোমাকে শুধু ঐ খোকাটিকে আমার কাছে এনে দিতে হবে !
একটা মতলব ঠাউরেছি, শুনুন.....


ওঁয়াআআ
অ্যাস্টেরিক্স, আমার মতে ওকে এক ফোঁটা জাদু পানীয় দিলে হয়ত ও শান্ত......


চুপ করো ওবেলিক্স, এমন কথা চিন্তাও করো না ! তোমারা দুজনে এর মধ্যেই যথেস্ট গোলমাল পাকিয়েছো !


বেশ বেশ, চল গোঁয়াতুমিক্স ! আমাদের এখানে থাকাটা অ্যাস্টেরিক্স মশাইয়ের পছন্দ নয় !
ওঁয়াআআ
!


দেখলে ! কিরকম চালাকি করে খোকাকে আমার ঘাড়ে চাপিয়ে দিয়ে গেল !
ওঁয়াআআ


ওঁয়াআঁআঁ
বোকামি কোরো না ওবেলিক্স, কোথায় যাচ্ছ তুমি ?
আমার নিজের বাড়ি !


কিন্তু আমার বাড়ি তো তোমারও বাড়ি !
না, না, ওটা শুধু তোমারই বাড়ি, তুমি যখন ওখানে আমাকে পছন্দ করছ না !


ওবেলিক্স, আমি দুঃখিত ! আমার মাথা গরম ছিল ! আমার এখোনো তোমার সাহায্য দরকার !
বেশ, খোকাকে যখন তোমার দরজায় ফেলে রাখা হয়ছিল.....


.....তখন তার সমস্ত দায়িত্ব
তোমার !
!


ওহ ! তাহলে তুমি খোকার দায়িত্ব আমার ঘাড়ে চাপানোর ছুতো খুঁজছিলে ! বেশ, আমি বলছি তুমি কি ! তুমি...
ফুঃ !


তুমি একটা হোঁৎকা বুদ্ধুরাম !
!!!


কি ? সাহস থাকলে আরেকবার বলো !!
একশোবার বলব, হাজারবার বলব !!
এই যে খোকারা ! একটু শান্ত হও !


তোমরা দুই বন্ধু দুই ভাইয়ের মত ! বাচ্চাদের মত ঝগড়া করতে লজ্জা করে না ?!


দুঃখিত ওবেলিক্স, যা বলেছি, সেটা আমার মনের কথা নয় !
কোনো ব্যাপার নয় ! আমারও দোষ ছিল অ্যাস্টেরিক্স ! তবে.....


আমি কি সত্যি হোঁৎকা আর মোটা ?


না হে, প্রিয় বন্ধু একদম নয় ! .....তুমি শুধু একটু গোলগাল !


হে পুরহিত, কিছু করুন ! আমরা গলযোদ্ধা, বাচ্চা খোকা পালন করার কিছুই আমাদের জানা নেই !
সমস্যা হল, খোকা তোমাকে আর ওবেলিক্সকে ছাড়া কাউকেই গ্রহন করবে না !


তবে এবার যখন খোকার জাদুপানীয়ের প্রভাব কেটে গেছে, তখন ওর জন্য একজন আয়া রাখা যেতে পারে !
চেষ্টা করে দেখ !
তবে একটা সুখবর যে ওর কান্না থেমে গেছে !


কান্না থেমে গেছে ! তবে তো সর্বনাশ......


তুতের নামে ! যা ভেবেছিলাম, খোকা আবার গায়েব !


খোকা কোনো বিপদে পড়ার আগেই ওকে খুঁজে বের করতে হবে.....
আমার মনে হয়, গোঁয়াতুমিক্স কাজটা পারবে !
SNIFF! SNIFF!


গোঁয়াতুমিক্স আমাদের সবচেয়ে বুদ্ধিমান কুকুর !
SNIFF! SNIFF!


ঐ দেখুন হে পুরোহিত, খোকা বোধহয় আপনার বাড়িতে ঢুকেছে !
SNIFF! SNIFF!


অ্যাস্টেরিক্স ! খোকা জাদুপানীয়ের পাত্রে পড়ে গিয়েছে !
সর্বনাশ ! আমার অতীতের একটা ঘটনা মনে পড়ে যাচ্ছে !
WOOF WOOF


পাত্রে জাদুপানীয় বেশি ছিল না তবে এবার খোকার ওপর প্রভাব বহুক্ষন থাকবে !
একদম আমার মতো !
গ্লুউউ
ইসস, সবচেয়ে যা ভয় করেছিলাম, সেটাই হল !



তখন, গল গ্রামের কাছাকাছি.....
হে মহামান্য ব্রুটাস, অদম্য গলগ্রামের চারিধারের একটি শিবিরকে আমরা আমাদের প্রধান শিবির বানাচ্ছি না কেন ?
কারন, আমি চাই না এটা সিজারের দৃষ্টি আকর্ষন করুক আর সিজার আমাদের পরিকল্পনাটা জেনে ফেলুন !




সেনা ভাইসব ! আমরা এখানেই প্রধান শিবির করব !




এরপরেই বীর রোমান সেনাদল সেখানে প্রধান শিবির তৈরী করতে ব্যাস্ত হয়ে পড়ল....প্রথমেই তারা শুরু করল পরিখা খোঁড়ার কাজ দিয়ে....




.....এরপর কাঠুরেরা গাছ কাটতে ব্যাস্ত হয়ে পড়ল.....




....সেই কাঠ দিয়ে পাঁচিল তোলার কাজ শুরু হল !




শেষ পর্যন্ত শিবির প্রস্তুত হল ! সেনাপতি ও সেনাদল এরপর শিবিরে পূর্ণ মর্যাদায় প্রবেশ করবে যা রোমান সাম্রাজ্যের শক্তি ও একতার প্রতীক......
?




সবক্ষেত্রে অবশ্য একতার প্রতীক নয়.....
ওটা আবার কি ?
আমার তাঁবু হুজুর ! বাকিদের নাক ডাকার শব্দে আমার খুব অসুবিধা হয় !


এ হল গন্ধবাজিয়াস, যার কথা আপনাকে বলেছিলাম !
গন্ধবাজিয়াস, তুমি কিভাবে জানলে আমরা একটি খোকার খোঁজ করছি ?
আমি সেনাপতিকে এই নিয়ে কথা বলতে শুনেছি অ্যাকোয়ারিয়ামে ! আমি খোকাটিকে প্রায় ধরেও ফেলেছিলাম, কিন্তু ব্যার্থ হয়েছি, হুজুর !


তোমার ব্যার্থতার কারন ?
খোকাটি নিজেই হুজুর ! সে, আমার পা ধরে আমাকে মাথার উপর তুলে আছাড় মারে !!


ওর মাথায় হেলমেট* ছিল, না ছিল না ?!
চিন্তা নেই হুজুর, ওর মাথা ঠিকই আছে !
*শিরস্ত্রান


বেশ, তুমি এক কাজ কর, তুমি গল ফেরিওয়ালার ছদ্মবেশ ধরে ঐ অদম্য গল গ্রামে ঢুকে, খোকাটিকে গোপনে চুরি করে নিয়ে এসো !


কাজটা ঠিকঠাক করতে পারলে তোমাকে পুরস্কৃত করা হবে !
আর যদি আমি এতে রাজি না হই ?


রাজি না হলে তোকে সিংহ দিয়ে খাওয়াবো, **বুঝলি ?**


কিছুক্ষন পর
খুব সুন্দর ছদ্মবেশ ধরেছে, আমাদের সৈনিকটিকেও বোকা বানিয়েছে !
বেরিয়ে যা ! রোমান শিবিরে ফেরিওয়ালার প্রবেশ নিষেধ !


কোন সন্দেহ নেই, এই সুন্দর ছদ্মবেশটির জন্যই কাজটা করতে রাজি হয়েছি !!


কিন্তু, গল গ্রামে পৌঁছে.....
ধামাস !
বেরিয়ে যা ! আমাদের গ্রামে ফেরিওয়ালার প্রবেশ নিষেধ !


দ্যাখো গ....ইয়ে, আমি এখানে কাউকে বিরক্ত করব না, শুধু খোকাদের খেলনা বেচতে চাই !
ওহ ! খোকাদের খেলনা !


তবে তো অন্য কথা, ওদিকে অ্যাসটেরিক্সের বাড়ি চলে যাও, ওর খেলনার দরকার !


ওর বাড়িটা সহজেই পেয়ে যাবে, ওর ঘরের দরজাটা ভাঙ্গা !


এটা কি অ্যাসটেরিক্সের বাড়ি ?
না মশাই, এগিয়ে দেখুন !
TAP!
TAP!


এটা কি অ্যাসটেরিক্সের বাড়ি ?
না মশাই, এগিয়ে দেখুন !
TAP!
TAP!
TAP!


অ্যাসটেরিক্সের বাড়িটা কি আরেকটু এগিয়ে ?
না এটাই অ্যাসটেরিক্সের বাড়ি !


কে আপনি ? কি চান ?
আমি গন্ধবাজিক্স !, খোকাদের খেলনা ফিরি করি, ভাল ঝুমঝুমি আছে, দেব ?


ওঁয়াআআ
ঐ খোকাটাকে শান্ত করতে পারলে, অবশ্যই কিনব !


ওঁয়াআআ
আরে এটা কোনো সমস্যাই নয় ! খোকারা সবাই ঝুমঝুমি পছন্দ করে !


কি ছোট্ট সোনা, গন্ধবাজিক্স কাকুর ঝুমঝুমি পছন্দ তো ?!
RATTLE
RATTLE
RATTLE


বাঁচাও !
RATTLE
RATTLE
ওকে থামাও !
দেখেছ ? ও এবার ঝুমঝুমিওয়ালাকেই ঝুমঝুমি বানিয়ে খেলছে !
বুউউ !
RATTLE
RATTLE
RATTLE


দামাস !


অ্যাই, ঝুমঝুমিওয়ালা মোটেই খেলনা নয়, বুঝেছ ?
ইয়া !
আমি....ইয়ে... খুবই দুঃখিত !
না না, আমার এসব অভ্যাস আছে !


এখন সমস্যা হল আমাদের বুনো শুকর শিকারে যেতে হবে, খোকাকে নিয়ে যাওয়া যায়, কিন্তু ফিরে এসে ও গ্রামের অন্য প্রানীদের কি করবে বলা মুশকিল !


গন্ধবাজিক্স, তুমি তো প্রচুর ঘোরাঘুরি করো, খোকার দেখাশোনার জন্য একজন আয়ার সন্ধান দিতে পার ?
সেতো বটেই ! তবে তোমাদের আপত্তি না থাকলে আমি আপাতত খোকার দেখাশোনা করতে পারি !


আমাদের কি এই ঝুঁকিটা নেওয়া উচিত ?
কিন্তু ঝুঁকি তো ঝুমঝুমিওয়ালা নেবে, আমরা তো নেব না !


বেশ, তুমি নজর রাখো, খোকা যেন বাড়ির বাইরে না যায়, আমরা শিগগিরি ফিরব !
আমরা রাতের জন্য কয়েকটা শুকর জোগাড় করেই এক্ষুনি আসছি !


দামাস !
চটাস !
ঐ ঝুমঝুমিওয়ালার খেলনা দেখছি খোকার বেশ পছন্দ হয়েছে !!


ইয়া ?
এখন মনে হচ্ছে, সার্কাসের সিংহও বোধহয় এর চেয়ে ভাল ছিল !


কিছুক্ষন পর
আহা ! খোকা ঘুমিয়েছে, জেগে ওঠার আগেই ওকে নিয়ে কেটে পড়ি !


বুউউ !


ওরে বাবা !!
আবার না !!!


যথেস্ট হয়েছে,
এবার কেটে পড়ি !


বাঁচাও !!
ও আমার পিছু নিয়েছে !


মা গোওওওওও !! বাঁচাওওওওওও !


বাঁচাও ! বাঁচাও !


হা-ই !






কে যায় ?
বলেছি না রোমান শিবিরে
ফেরিওয়ালার.......


... প্রবেশ
নিষেধ !
ধমাস !


?!
বাঁচাও ! বাঁচাও !....ওকে থামাও !


আমি আদেশ করছি, এক্ষুনি নেমে এসো !
না না ! আমি বরং সার্কাসে সিংহের কাছে যাব !


অ্যাসটেরিক্স ! তোমার খোকা সেই ঝুমঝুমিওয়ালার পিছনে তাড়া করে গ্রাম থেকে বেরিয়ে গেছে, আর ঝুমঝুমিওয়ালার চুল-দাড়ি, গোঁফ সব খসে গেছিল !
! !


চলো ওবেলিক্স, এক্ষুনি ওকে খুঁজে বার করতে হবে !
ঐ তো, গোয়্যাতুমিক্স কাজ শুরু করে দিয়েছে !
শুক শুক !


শুকর গুলোকে সামলাও..আমারা এক্ষুনি আসছি !


আমার মনে হয় ঐ ঝুমঝুমিওয়ালা ছদ্মবেশে খোকাকে চুরি করতে এসেছিল !
SNIFF! SNIFF!


এর মানে হয়, রোমানরা খোকাকে পাওয়ার জন্য খুবই উদগ্রীব !
হুম ! এবার বুঝলাম !


কি বুঝলে ?
রোমানরা পাগল !
TAP! TAP! TAP!


আহা ! এই তো গোয়্যাতুমিক্স খোকাকে খুঁজে পেয়েছে !
তুমি কি ভেবেছিলে, ও পারবে না ?
WOOF! WOOF!


আহা ঘুমিয়ে পড়েছে ! ওকে আর জাগাব না !
ও বোধহয় ঝুমঝুমিওয়ালার স্বপ্ন দেখছে !


গন্ধবাজিয়াস ! শেষবারের মত আদেশ করছি, এক্ষুনি নেমে এসো !


আগে নিশ্চিত করুন, ঐ খুদে দৈত্যটা এখানে নেই !
আমি জানতাম এরকম কিছু ঘটবে !


বেশ, এবার এই পানীয় খেয়ে, সব ঘটনা গুছিয়ে বল !
ইয়ে...গলেরা খোকাটাকে কিছু খাইয়েছে....ওরা আমাকে খোকার দেখাশোনার ভার দিল....


আমি খোকাকে তুলে আনতেই যাচ্ছিলাম, এমন সময় ঐ খুদে দৈত্যটা জেগে উঠল....তারপর আমাকে নিয়ে, ইয়ে.....যা নয় তাই করল !
হুম ! বলে যাও !


গল গ্রামের অধিবাসীরাও খোকার দুষ্টুমিতে অতিষ্ট ! অ্যাস্টেরিক্স নিজেই আমাকে বলল খোকাকে সামলানোর জন্য একজন আয়া খুঁজে দিতে !
হুম ! তাই নাকি ?


এবার আমার পুরস্কার পাব না হুজুর ?
পুরস্কার ? তুই ব্যার্থ হয়েছিস ! তোকে সার্কাসে পাঠাচ্ছি না সেটাই কি যথেষ্ট নয় ?


ব্যাপারটা আমার ভাল লাগল না, তবে এখানকার অভিজ্ঞতা কখোনো ভুলব না !


একটা উপায় ঠাউরেছি, ওরা যখন একজন আয়া খুঁজছে, আমরা কাউকে পাঠাতে পারি !
কিন্তু আমাদের এখানে তো কোন আয়া নেই !
PAF!


কেন ? তুমি আছ তো......
অ্যাঁ ! আমি ?! বলেন কি হুজুর ?


নিশ্চয়ই ! ভেবে দেখ, গোটা ব্যাপারটা শুধু তোমার আর আমার মধ্যেই থাকবে, তা ছাড়া তোমার যদি সংসদে বসার ইচ্ছা থাকে তো.....
বেশ, তবে কথা দিন অন্য কেউ জানবে না !


কিছুক্ষন পর
হে সুন্দরী ! আমারে একলা ফেলে কোথা যাও ?


গদাম !


জুপিটারের দিব্যি, একটু বেশি হয়ে গেছিল !
ভালই চলছে ! রক্ষীও ওকে চিনতে পারেনি !




কে তুমি নন্দিনী, আগে তো দেখিনি !.....


হতচ্ছাড়া মিনসে ! বাড়িতে মা-বোন নেই ?


বাপ রে ! বেলেনোসের দিব্যি, একি মহিলার গলা ?


এ ছুঁড়ি আবার কে ?
এই গ্রামের তো মনে হচ্ছে না !
চেহারাটাও বেশ ভারি মনে হচ্ছে !
আর পোষাকের ছিরি দেখে বাঁচি না !
এখানে ওর কি চাই ?


নমস্কার ভদ্রমহিলাগন, বলতে পারেন গলযোদ্ধা অ্যাসটেরিক্সের বাড়িটা কোনদিকে ?


ওদিকে, অ্যাসটেরিক্স ওর বাড়ির দরজা মেরামত করছে ! দেখলেই চিনতে পারবে !


বেঁটেখাটো চেহারা, হলদে গোঁফ....তবে তুমি নিশ্চয়ই চেনো !
ইয়ে...হ্যাঁ মানে না, ধন্যবাদ !


আমি যা ভাবছি, তোমরাও কি তাই ভাবছ ?
ফিস ফিস ফিস ফিস.....
ফিস ফিস ফিস ফিস.....
ফিস ফিস ফিস ফিস.....


শুনছেন, আপনিই কি অ্যাসটেরিক্স ?
হ্যাঁ, কেন ?
BANG BANG BANG


আমার নাম ছলনামিক্সিয়া, শুনলাম আপনি নাকি, আমার মত একজন অভিজ্ঞ আয়ার খোঁজ করছেন ?
?!


আপনি তো আমাদের গ্রামের নয়, কোথায় খবর পেলেন ?
খবর তো হাওয়ায় ভাসে.....ইয়ে, বিশেষ করে যখন সেটা বিখ্যাত গলযোদ্ধা অ্যাস্টেরিক্সের বিষয় কোনো খবর হয় !
!?


আর আমার বিষয় কোনো খবর হাওয়ায় ভাসে না ?
?


আহা, আমার তো বিশ্বাসই হচ্ছে না আমি সুপুরুষ ও আকর্ষনীয় মেনহিরবাহক ওবেলিক্সের সাথে কথা বলছি !
হেঁ হেঁ, কিভাবে চিনলেন ?


তাহলে আপনি কি এটাও শুনেছেন, যে খোকার দেখাশোনা করতে হবে সে একটি বিচ্ছু ?
হে হে, আমি ওরকম অনেক বিচ্ছু খোকা সামলেছি !


বেশ, চেষ্টা কর দেখুন, কিন্তু পরে বলবেন না আপনাকে সাবধান করিনি !


মজার কথা হল ভদ্রমহিলার মুখটা খুব চেনা চেনা লাগছে !


ইনিও ঐ ঝুমঝুমিওয়ালার মত ছদ্মবেশী নন তো, কি বল ওবেলিক্স ?
মোটেই না, ইনি খুবই বিচক্ষন !


ইনি বিচক্ষন হোন বা না হোন, আমরা সতর্ক থাকব !
গদাম !


আগেই তো বলেছিলাম খোকাকে সামলানো প্রায় অসম্ভব !
না না, ঠিক আছে, শুধু শুরুটা ভাল হয়নি !


আজ ঐ খুদে শয়তানটাকে দেখে নেব !!!


খোকার উপর দশের বাজি !
তুমি জিতলে !
চটাস !


ঐ খুদে দৈত্যটাকে ওভাবে সামলানো যাবে না দিদিমনি !
আপনি আপনার পথ দেখুন দিদিমনি !
মনে হয় আমাদের আয়ার গলা ভাঙ্গছে !


কিন্তু আমি তো শুধু সাহায্য.....
আমার সাহায্য চাইনা, আপনি নিজের চরকায় তেল দিন ম্যাডাম !


চটাস !


দলপতির স্ত্রীর সাথে কথা বলার সহবত জানা উচিৎ !


আসলে হয়েছে কি, খোকা জাদু-পানীয়ের পাত্র থেকে কিছুটা খেয়ে নিয়েছিল !
এর পরও যদি সংসদে আসন না পাই !!


বেশ ! চলো আমি তোমাকে সাহায্য করছি !


দ্যাখো, এটা তোমার একটা মাসি ! একে মেরোনা কিন্তু !!


উঁয়াআআ
যাঃ ! আবার শুরু হল !


ঘুম পাড়ানি মাসি পিসি, মোদের বাড়ি এসো !!


খাট নাই, পালং নাই,
চোখ পেতে বোসো !
খোকার বোধহয়,
ভাল লাগছে !
এবার আর ওর সাথে আমার
মিল পাচ্ছি না !


বাটা ভরা পান দিব,
গাল ভরে খেও !....
আশ্চর্য ! এটা
খোকাকে ঘুম
পাড়িয়ে দিয়েছে !!


খোকার চোখে ঘুম নাই,
ঘুম দিয়ে যেও !
তবে গানটা কিন্তু মন্দ নয়
তাই না ?
হ্যাঁ, বেশ মজার
গান বেছেছেন
আমাদের আয়া !


ঘুম পাড়ানি মাসি পিসি,
মোদের বাড়ি এসো !!
আমি বলছি,
এটা অত্যন্ত
অসন্মানজনক !


কি হয়েছে
কলরবিক্স ?
তোমরা বাইরের লোক
আনিয়ে গান গাওয়াচ্ছ ?
এটা আমার ঘোর
অপমান !


কিন্তু তুমি তো
আয়া নও তাই
না ?
আমি চারনকবি,
আর একমাত্র
আমারই গান করার
অধিকার আছে !


দেখুন, আপনি খোকাকে
জাগিয়ে দিয়েছেন, দয়া
করে আন্য কোথাও
গিয়ে চেঁচান !


শুনুন ম্যাডাম,
আমি কোনো অচেনা
মহিলার উপদেশ
গ্রহন করি না !


আর আমি
এখানেই চেঁচাব.....


?


বাঁচাও !
আমাকে বাঁচাও.......
ইসস, খোকা কলরবিক্সকেও
রেহাই দিল না !


ঘুম পাড়ানি মাসি পিসি, মোদের বাড়ি এসো !!
উফ, এই মহিলাও কলরবিক্সের চেয়ে কম যান না !
বর্বরতা ! এটা বর্বরতা !
আসলে খোকা তোমাকে ঠিক চেনে না তো....


কিছুক্ষন পর
খোকা ঘুমিয়েছে, এবার আপনারা নিশ্চিন্তে ওকে আমার কাছে রেখে যেতে পারেন !
আপনি তো বললেন না যে এখানকার খবর কিভাবে জানলেন ?


আসলে ব্যাপার কি জানেন, আয়ার রোজগার বেশি নয়, তাই নানা জায়গায় রান্নার কাজ করতে হয় আমাকে.....


.....এভাবেই একটা সূত্র থেকে জানতে পেরেছি যে আপনাদের আয়ার দরকার !
এর পরও যদি সংসদে আসন না পাই !!


উয়াআআ !
ঐ যে, খোকা আবার তোমাকে ডাকছে !


ঘুম পাড়ানি মাসি পিসি, মোদের বাড়ি এসো !!
চলো ওবেলিক্স, একটু শান্ত জায়গা খুঁজি !


বাঃ বাঃ দলপতি মশাই, দারুন, খুব ভালো !
অ্যাঁ ! আমি আবার কি করলাম ?


গ্রামের বাইরের মহিলা এসে দুটো জোয়ান ব্যাটাচ্ছেলের বাড়িতে থাকবে, আর তুমি দলপতি হয়ে এসব দাঁড়িয়ে দেখবে ?
কিন্তু, প্রিয়তমে, সে তো শুধু খোকার আয়া !


আরে, আয়া বলে তো আর ধোয়া তুলসীপাতা নয় !!


এবার আমাদের অভিযান খুব একটা মজার হচ্ছে না !
আরে সব ঠিক হয়ে যাবে, যখন প্রতিবারের মত এটাও ভোজসভা দিয়ে শেষ হবে !


আমার অ্যাস্টেরিক্সের সাথে কিছু ব্যাক্তিগত কথা আছে !
!


দ্যাখো, ঐ আয়াটি তোমার সাথে এক বাড়িতে থাকলে, গ্রামের লোকে নানা কথা বলতে পারে, তাই আমি চাই এই কটা দিন তুমি আন্য কোথাও গিয়ে থাকো !
আমি লোকের কথায় কান দিই না, কিন্তু আপনার আদেশ শিরোধার্য হে দলপতি !


আপনি কি করছেন ?
আমি এখন যাচ্ছি, দরকার হলে ওবেলিক্সের বাড়িতে খবর দেবেন !


হি হি ! বোকারা আমার রাস্তা পরিস্কার করে দিয়েছে, আজ রাতেই খোকাকে নিয়ে পালাব !


উয়াআআ !
ঘুম পাড়ানি মাসি পিসি, মোদের বাড়ি এসো !!
সত্যি বলতে, এখন ওবেলিক্সের বাড়িতেই শান্তি পাব !


সেই রাত্রে.....
আহা, খোকা আর বাকি সবাই ঘুমিয়েছে, এই আমার সুযোগ !


উয়াআআ !


উয়াআআ !
খোকা ঘুমোলো, পাড়া জুড়ালো, কী এল দেশে !*
* প্রচলিত গান !


এইরে ! মাঝরাতে আবার শুরু হল !
একমাত্র চারনকবিরই গান করার অধিকার আছে !
এটাকে তুমি গান বলছ ?
কেউ ঐ মহিলার গানটা থামাবেন কি ?
মুখটা দয়াকরে একটু বন্ধ রাখবেন কি ?
যাচ্ছলে !
ঐ যে আমাদের আয়া !
কোকোঁরককোঁওওওও


পরদিন সকালে
পরের বার আর ভুল হবেনা....সংসদে আসন পেতেই হবে আমাকে !
GLUG! GLUG! GLUG!


তবে এবার ওকে লুকিয়ে বাইরে নিয়ে যেতে হবে, যাতে কেউ টের না পায় !
বুউউ !
PAT PAT PAT


আগে বুঝতে হবে তোমার উপর জাদু পানীয়ের প্রভাব কেটেছে কিনা !
ইয়া ?


ইয়া !
গদাম !




সব ঠিক আছে তো ?
মোটামুটি ! আচ্ছা, খোকার উপর জাদু পানীয়ের প্রভাব আর কতক্ষন থাকবে ?


ঠিক বলা যাচ্ছে না, ওবেলিক্সের উপর যেমন প্রভাব চিরস্থায়ী !


কিছুক্ষন পর
কিছু একটা করতেই হবে, আমি সারাজীবন এভাবে, এই জঘন্য পোষাকে, এই জঘন্য জায়গায় পড়ে থাকতে পারিনা !


যাই হোক ! একটা চেষ্টা করেই দেখি....!


অবেলায় কোথা যাও....সুন্দরী ?
ইয়ে....জঙ্গলের দিকে, মাশরুমের খোঁজে !


?
ওয়াআআ !


আহা কি আনন্দ আকাশে বাতাসে !♪
?!


যাক, অনেকটা দূর চলে এসেছি !


এখান থেকে সোজা ক্যাম্পে ফিরে যাব !


কোথায় যাচ্ছ ওবেলিক্স ?
দুধবিলিক্সের কাছে, মেনহির দিতে, খোকার আবার খিদে পাবে, ওর জন্য অনেক মেনহির খরচা হচ্ছে !


আমি ভাবছিলাম, আমাদের আয়াটিকে ছাড়িয়ে দিলে হয় না ? আয়ারা তো খোকাদের দুধ খাওয়ায়, ওতো তা করছে না !
বেশ, আমিও আসছি !


খোকা আর আয়াকে খুঁজছ ? ওরা জঙ্গলের দিকে, মাশরুমের খোঁজে গেছে !


আমার মেনহিরটা একটু ধরো !, আমাদের ফিরতে দেরি হবে না !
সর্বনাশ ! ব্যাপারটা মোটেই আমার ভাল লাগছে না !
আ-আচ্ছা !
SNIFF! SNIFF!


আহ ! শান্তি ! এতক্ষনে দুশ্চিন্তার ভার লাঘব হল !


ইয়া !
ভার লাঘব ?!


ওহ, ব্যাটাচ্ছেলে ডানপিটে ছোঁড়া ! দাঁড়া, তোকে একবার ধরি.....!!


!
ঘসসসসসস্
SCREEECH!


বাঁচাও !
আমাকে বাঁচাও !


দামাস !


দয়া করো !
আমাকে ছোঁবে না , একদম না !!
ইয়া !


সা গোওওওওও !!


কিছুক্ষন পর
আহা দেখ, গাছের ছায়ার কেমন ঘুমিয়ে পড়েছে ! কি সুন্দর দেখাচ্ছে !
WOOF! WOOF! WOOF!


হুমম ! পরচুলো ! তাহলে আমাদের আয়ার আসল রহস্যটা বোঝা গেল ! আমদের বোকা বানিয়েছে !


রোমান ক্যাম্পে গিয়ে ওর খোঁজ করলে হয়না ? রোমান ক্যাম্পে অনুসন্ধান আমার খুবই পছন্দ !
না ! খোকার কথা ভেবে আমরা ঝুঁকি নেব না ! রোমানরা নিশ্চয়ই কোন ফন্দি আঁটছে, তবে তুতের দিব্যি, আমরাও প্রস্তুত থাকব !


বাঁচাও ! দয়া করো !


এসো সুন্দরী, আমার.....


কাছে এসো !
গদাম !


পাগলামি কোরোনা ক্যাকটাস ! এক্ষুনি নিচে নেমে এসো !
আগে নিশ্চিত করুন, খোকা এখানে নেই !


আ-আমি সাংসদ হতে চাই না ! আমি খোকার কথা শুনতে চাই না !
ঠিক আছে, ঠিক আছে ! এবারে ব্যার্থ হলেও আমরা এখনো হারিনি !


বেশ ! যদি প্রয়োজন হয় গলেদের গোটা গ্রামটা জ্বালিয়ে দেব !
আমি ওদের ছাড়ব না !


সেদিন সন্ধ্যায়....
শুধু কয়েকটা আগুনের গোলা ছোঁড়ার জন্য এই ভারী জিনিসটা বয়ে আনার কোনো মানে হয় !
হুমম, এবার একটা গোলমাল হবেই !


আপনি কি সত্যি গল গ্রাম জ্বালিয়ে দেবেন, হে ব্রুটাস ?
হুমম, আশা করি ঐ অদম্য গলেদের গ্রাম পুড়ে ছাই হতে বেশি সময় লাগবে না !


আমার মনে হয় রোমানরা এবারে সাংঘাতিক ধূর্ত কোনো চাল চালতে চলেছে !
হুমম, আমরা তবে আরো সতর্ক হব !
আর পরনিন্দা চলবে না !
আর হ্যাঁ, চারনকবি ছাড়া কারো গান গাওয়া চলবে না !!

সেই রাত্রে, গ্রাম থেকে বেশ কিছুটা* দূরে....
ক্যাকটাস, তুমি এদিকটা সামলাও ! আমি সংকেত দিলেই গোলা ছোঁড়া শুরু করবে !
*বেশ কিছুটা = কয়েক রোমান মাইল
ঐ যে, উনি সংকেত দিয়েছেন !
সবাই তৈরি তো...?
ছোঁড়ো !!
রোমানরা আক্রমন করেছে !!
আগুন !!
আমাদের গ্রাম জ্বলছে !


প্রিয়তমে, তুমি মহিলা আর বাচ্চাদের নিয়ে সমুদ্রের পাড়ে চলে যাও, আমরা রোমানদের দেখছি !
আপনি একটু খোকাকে দেখবেন, আশাকরি অসুবিধা হবে না !


বেশ ! সকলে চুপচাপ আমার সঙ্গে এস, ভয়ের কিছু নেই !


আমি ?
না !
GLUG! GLUG! GLUG!
এবারে স্বাদটা কেমন যেন অদ্ভুত লাগল তাই না ?
ওই আগুনে একটু বেশি ঝলসেছে কিনা তাই !


ভাইসব, রোমানরা গ্রামে আগুন জ্বালিয়েছে, আমরাও দেখাব রান্না কেমন করে করে !
আক্রমন !


অনুসন্ধানকারীরা আগে সুযোগ পাবে, তাইনা অ্যাসটেরিক্স ?!
আক্রমন !


আমরা ওদের চেয়ে সংখ্যায় বেশি ! আমারা কিছুতেই এখান থেকে নড়ব না !


বোঁওওওওওওওওওওও


সেই সময়...
আশা করি এখানে আমরা নিরাপদ !


ভালমানুষের মত খোকাকে আমার হাতে দিয়ে দিন !
?!




সাহস থাকলে এসে নিয়ে যাও !
আমাদেরকে ভয় করছেনা রোমান ?? আমরাও কিন্তু জাদু পানীয় খয়েছি !
অ্যাঁ ?! সত্যি খেয়েছি নাকি ?
শশশ ! চুপ করুন !


ওরে বাবা ! ও যে নেমে পড়ল !!


ওকে যেতে দাও ! রোমানটা এবার মজা টের পাবে !


ওহ ! এটাই তাহলে সেই খুদে দৈত্যটা ?!
বেলিসামার শপথ ! জাদু পানীয়ের প্রভাব ফুরিয়ে গেছে !
উয়াআআ !


উয়াআআ !
জাহাজে চলো....জলদি !


জাহাজে উঠে...
বেশ, যদি শপথ করে বলেন যে ঐ গলেরা এদিকে আসবে না, তবেই আপনাকে জাহাজে নেব !
ওরা এখন অন্য কাজে ব্যাস্ত আছে !


কিছুক্ষনের মধ্যে ভোর হল....
কোঁকোঁরকওেও
খক খক....!


দ্যাখো অ্যাসটেরিক্স, সেই ঝুমঝমিওয়ালা কে পেয়েছি !
আর আমি সেই আয়া কে !
আমারা ওদের চেয়ে সংখ্যায় বেশি না ওরা আমদের চেয়ে, সেটা ঠিক বোঝা গেল না !
PAF PAF PAF PAF


এবার সত্যি করে বলো, এখানে এসব কি হচ্ছে ? নাহলে তুমি আরো বড় বিপদে পড়বে !
দয়া করো ! আমি তো শুধু সিজারপুত্র ব্রুটাসের আদেশ পালন করছিলাম !


বেশ ! ব্রুটাস কোথায় ?
উনি সৈকতের দিকে গেছেন, উনি জানেন খোকা ওখানে আছে !


জলদি ওবেলিক্স ! সৈকতের দিকে !
গোঁয়াতুমিক্স, জলদি আয় !
WOOF! WOOF!


খোকা কোথায় ?
আমি পারলাম না অ্যাসটেরিক্স ! একটা রোমান খোকাকে ছিনিয়ে নিয়ে জলদস্যুদের জাহাজে চড়ে পালিয়েছে !


ওই তো !জাহাজটা এখনো দিগন্তে দেখা যাচ্ছে !
ওহ, তুমি কি অতদূর সাঁতরে যেতে পারবে ?


অ্যাসটেরিক্স, মাঝে মাঝে তুমি বোকার মতো প্রশ্ন করো !
না মানে আমি শুধু ভাবছিলাম....


আরে, নিশ্চয়ই আমি পারবো !


তুমি না থাকলে যে কি করতাম ওবেলিক্স !
নিশ্চয়ই বোকার মতো কাজ করতে !!
ঝপাং ! ঝপাং ! ঝপাং ! ঝপাং !


তাহলে রোমান, আমর প্রাপ্য আমি পাব তো ?
নিশ্চয়ই ! তবে আমাকে ডিসেমবার্গের, ব্রিভাটিস* বন্দরে পৌছে দেবার পর !
*ব্রেসট


বেশ, ব্রভাটিসে আমার একটা পরিবার আছে, ওখানে যাওয়া যেতে পারে !


এই খোকাটি তো খুবই মূল্যবান তাই না ?
যা ভাবছ, তার চেয়ে অনেক বেশি !!


হুমম, খোকাটিকে চুরি করতে পারলে, পরে এর থেকে লাভবান হতে পারি !


দুজন লোক এদিকেই সাঁতরে আসছে....!!
?


কারা আসছে বুঝতে পারছ ?!


সেই দুজন গল !!
ওরা এসে পড়ল বলে....!
!


তোমরা নিশ্চয়ই মাত্র দুজন গলের জন্য জাহাজ ছেড়ে পালাচ্ছ না ?!
শোনো রোমান, ওরা কিছু জিজ্ঞাসা করলে, তুমি আমাদের চেন না, কখোনো দেখনি, ঠিক আছে ?


ইয়াহুউউ !


বুউউ !
কাছে এলে খোকার পক্ষে সেটা কিন্তু ভাল হবে না !


ও মাগো !
গররররর


ইসস, জলদস্যুগুলোর সাথে দেখাই হল না ! কোথায় গেল ওরা ?
বাজি রেখে বলতে পারি ওরা এখন সাঁতার কাটছে !


এইভাবে সাঁতরাতে পারলে দিনদুয়েকের মধ্যেই বন্দরে পৌঁছে যাব ! সবাই প্রানপন সাঁতরাও !
হাতি, ঘোড়া গেল তল, মশা বলে কত জল !!
জলে নেমো না, আর থৈ পাবে না !!.....


খুব শীঘ্রই....
আমি জানতাম তোমারা খোকাকে ফিরিয়ে আনবেই !
অ্যাসটেরিক্স জিন্দাবাদ !
ওবেলিক্স জিন্দাবাদ !
গোঁয়াতুমিক্স জিন্দাবাদ !
42A


তাহলে অ্যাসটেরিক্স, খোকার আসল পরিচয় জানতে পারলে ?
এখোনো পারিনি, তবে রহস্যের চাবি এখন আমার হাতে !
এখানে এসব কি হচ্ছে ?


?!!
সিজার ?!!


হ্যাঁ ব্রুটাস ! গুপ্তচরের কাছে তোমার কীর্তির কথা শুনে সুদূর জার্মানি থেকে আমি ছুটে এসেছি !


শুনলাম, একটি খোকার জন্য তুমি গোটা সেনাদল নিয়ে এসেছ ! এবার বলো তো খোকাটি আসলে কার ?
আমরাও তো ওকে একই প্রশ্ন করছিলাম, হে জুলিয়াস !


ওই খোকা আসলে তোমারই পুত্র, হে সিজার !
42B


ক্লিওপেট্রা !!
?!
আহা, কি দৃশ্য !!
আহা, ওই নাক !!


আমার পুত্র সিজারিয়ন ? কিন্তু আমি ভেবেছিলাম তোমারা রোমের প্রাসাদে সুরক্ষিত রয়েছ !!
তাই বুঝি ? সুরক্ষিত ?


তোমার অনুপস্থিতির সুযোগ নিয়ে ব্রুটাস তোমার সম্পত্তির লোভে, নানা ভাবে তোমার পুত্রের ক্ষতি করার চেস্টা চালিয়ে গেছে !


তাই তার সুরক্ষার জন্য তাকে প্রাসাদের বাইরে কোন সুরক্ষিত স্থানে পাঠিয়ে দেবার ব্যাবস্থা করি, অদম্য গলেদের গ্রাম আমার কাছে সবচেয়ে সুরক্ষিত স্থান মনে হয়েছে !
বেশ ! বেশ ! সব বুঝলাম !


তুমিও ব্রুটাস* ?! তুমি এক্ষুনি উত্তর জার্মানির দিকে রওনা হবে, সেখানে আবহাওয়া মনোরম এবং সেখানকার বর্বদের কাছে তুমি সভ্যতাশিক্ষা করবে !!
* সিজার অনেক সময় নিজের কথাই বলতেন !


তোমাদের না জানিয়ে এসব করার জন্য আমাকে ক্ষমা কর অ্যাসটেরিক্স !
কি বলছেন মহারাণী ! আমাদের প্রতি আপনার বিশ্বাসে আমরা অভিভূত !


এ কি ?
খোকা গেল কোথায় ?


ভৌ ! ভৌ !
আহা ! আবার গাছতলায় ঘুমিয়ে পড়েছে !


খোকাও গোঁয়াতুমিক্সের মতই গাছতলায় শুতে ভালবাসে !
বেশ ! ওর জন্য সোনার গাছ তৈরী করিয়ে দেব !


হে সিজার এবং মহারাণী ক্লিওপেট্রা, আমরা অত্যন্ত দুঃখিত, আমাদের গ্রাম সম্পূর্ণ আগ্নিদগ্ধ হওয়ায় আপনাদের, আমদের গ্রামে আমন্ত্রন জানাতে পারছি না !
সেকি ? তবে ভোজসভা কোথায় হবে ?


আমি কথা দিচ্ছি আমার দক্ষ কারিগরেরা শীঘ্রই আপনাদের গ্রাম পুনর্ণিমান করে দেবে !
আমি সকলকে আমার বজরায় ভোজসভায় আমন্ত্রন জানাচ্ছি ! আপনারা এলে আমি সন্মানিত বোধ করব !


অবশেষে ভোজসভা অনুষ্ঠিত হল, তবে ওবেলিক্সের যেমন ধারনা ছিল ঠিক সেভাবে নয় ! খোলা আকাশের নিচে মহারানী ক্লিওপেট্রার বজরায় জুলিয়াস স্বয়ং ভোজসভায় যোগ দিলেন ! বাকি যা সব অবশ্য একই রকম হল। খোকা একপাশে নিশ্চিন্তে নিদ্রামগ্ন, কেউ জানেও না সে একদিন পটোলেমি ১৬ নাম নিয়ে মিশর শাসন করবে !
...... তো যখন মৌমাছিরা পরাগমিলন ঘটাল, তখন ফুলেদের বিয়ে হল ! বুঝলে ?
কিন্তু তুমি আমাকে বল, এর মধ্যে বকেদের গল্পটা কোত্থেকে এল ?!!
SCRUNCH! SCRUNCH!
সমাপ্ত